# গণিত

ইবতেদায়ি
প্রথম শ্রেণি




জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড, বাংলাদেশ

জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড কর্তৃক ২০১৫ শিক্ষাবর্ষ থেকে
ইবতেদায়ি প্রথম শ্রেণির পাঠ্যপুস্তকরূপে নির্ধারিত

# গণিত

## ইবতেদায়ি
## প্রথম শ্রেণি




**রচনা ও সম্পাদনা**

আ. ফ. ম. খোদাদাদ খান
সালেহ্ মতিন
হামিদা বানু বেগম
ড. মোঃ মোহসীন উদ্দিন

**শিল্প সম্পাদনা**

হাশেম খান








জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড, বাংলাদেশ

# প্রসঙ্গ–কথা

শিশু এক অপার বিস্ময়। তার সেই বিস্ময়ের জগৎ নিয়ে ভাবনার অন্ত নেই। শিক্ষাবিদ, বিজ্ঞানী, দার্শনিক, শিশুবিশেষজ্ঞ, মনোবিজ্ঞানীসহ অসংখ্য বিজ্ঞজন শিশুকে নিয়ে ভেবেছেন, ভাবছেন। তাঁদের সেই ভাবনার আলোকে জাতীয় শিক্ষানীতি ২০১০–এ নির্ধারিত হয় শিশু–শিক্ষার মৌল আদর্শ। শিশুর অপার বিস্ময়বোধ, অসীম কৌতূহল, অফুরন্ত আনন্দ ও উদ্যমের মতো মানবিক বৃত্তির সুষ্ঠু বিকাশ সাধনের সেই মৌল পটভূমিতে পরিমার্জিত হয় প্রাথমিক শিক্ষাক্রম। ২০১১ সালে পরিমার্জিত শিক্ষাক্রমে প্রাথমিক শিক্ষার লক্ষ্য ও উদ্দেশ্য পুনঃনির্ধারিত হয় শিশুর সার্বিক বিকাশের অন্তর্নিহিত তাৎপর্যকে সামনে রেখে।

গণিত বিষয়টি বিমূর্ত। এর বিষয়বস্তুগুলোর উপস্থাপন সহজ করার জন্য প্রয়োজনীয় ব্যাখ্যা, ছবি ও উদাহরণ দেওয়া হয়েছে। শিখনে শিক্ষার্থীদের আগ্রহ সৃষ্টি ও পাঠ গ্রহণ সহজ করার জন্য উদাহরণের সাথে নিজে করি যোগ করা হয়েছে। পাঠ্যপুস্তকে পর্যাপ্ত অনুশীলনের ব্যবস্থা রাখা হয়েছে। তাছাড়া পাঠ্যপুস্তকের বিষয়বস্তু ‘সহজ থেকে কঠিন’ রীতি অনুসরণ করে সাজানো হয়েছে। শিক্ষার্থীরা যাতে শিখনে উৎসাহী ও উদ্যোগী হতে পারে সেদিকেও বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে।

কোমলমতি শিক্ষার্থীদের আগ্রহী, কৌতূহলী ও মনোযোগী করার জন্য মাননীয় প্রধানমন্ত্রী শেখ হাসিনার নেতৃত্বে আওয়ামী লীগ সরকার ২০০৯ সাল থেকে পাঠ্যপুস্তকগুলো চার রঙে উন্নীত করে আকর্ষণীয়, টেকসই ও বিনামূল্যে বিতরণ করার মহৎ উদ্যোগ গ্রহণ করেছে। সরকার সারাদেশে সকল শিক্ষার্থীর নিকট প্রাক–প্রাথমিক, প্রাথমিক স্তর থেকে শুরু করে ইবতেদায়ি, দাখিল, দাখিল ভোকেশনাল, এসএসসি ভোকেশনালসহ মাধ্যমিক স্তর পর্যন্ত পাঠ্যপুস্তক বিতরণ কার্যক্রম শুরু করে, যা একটি ব্যতিক্রমী প্রয়াস। প্রাথমিক স্তরে প্রবর্তিত একুশটি পাঠ্যপুস্তক ২০১৫ সাল থেকে বাংলাদেশ মাদরাসা শিক্ষাবোর্ড মাদরাসা শিক্ষার বৈশিষ্ট্য উপযোগী করে গ্রহণ করেছে। শিক্ষায় বৈষম্য দূরীকরণে সরকার ইবতেদায়ি স্তরের সকল পাঠ্যপুস্তক ২০১৫ শিক্ষাবর্ষ থেকে শিক্ষার্থীদের মাঝে বিতরণ করছে।

পাঠ্যপুস্তকটি রচনা, সম্পাদনা, যৌক্তিক মূল্যায়ন, পরিমার্জন এবং মুদ্রণ ও প্রকাশনার বিভিন্ন পর্যায়ে যাঁরা সহায়তা করেছেন তাঁদের জানাই আন্তরিক কৃতজ্ঞতা ও ধন্যবাদ। সংশ্লিষ্ট ব্যক্তিবর্গের সযত্ন প্রয়াস ও সতর্কতা থাকা সত্ত্বেও পাঠ্যপুস্তকটিতে কিছু ত্রুটি-বিচ্যুতি থেকে যেতে পারে। সেক্ষেত্রে পাঠ্যপুস্তকটির অধিকতর উন্নয়ন ও সমৃদ্ধি সাধনের জন্য যেকোনো গঠনমূলক ও যুক্তিসঙ্গত পরামর্শ গুরুত্বের সঙ্গে বিবেচিত হবে। যেসব কোমলমতি শিক্ষার্থীর জন্য পাঠ্যপুস্তকটি রচিত হয়েছে তারা উপকৃত হবে বলে আশা করছি।

চেয়ারম্যান
জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড, বাংলাদেশ



## চরিত্র ও প্রতীকের ব্যাখ্যা

১) চরিত্র : পাঠ্যপুস্তকে রেজা ও মিনা নামের দুইজন শিক্ষার্থীর কথোপকথন দেখানো হয়েছে। তাদের আলোচনা ও মতামতের মাধ্যমে শিক্ষার্থীদের গণিতের ধারণা স্পষ্ট হবে।







২) পাঠে কিছু প্রতীক ব্যবহার করে ধাপগুলো নির্দেশ করা হয়েছে।


মূলপ্রশ্ন : এই প্রশ্নের মাধ্যমে অধ্যায়ের মূলভাব প্রকাশ করা হয়েছে।


কাজ : কোনো একটি সমস্যা সমাধানে শিক্ষকের সহযোগিতায় শিক্ষার্থীরা আলোচনা করবে ও যৌক্তিকভাবে চিন্তা করবে।


অনুশীলন : শিক্ষার্থীরা সমাধান করবে। শিখন অগ্রগতি যাচাই করা যাবে।





# সূচিপত্র





## পাশাপাশি চিত্রে কী পার্থক্য রয়েছে ?















## নিচের জোড়াগুলোতে কী ধরনের পার্থক্য রয়েছে ?











## চিত্রে কী দেখা যাচ্ছে ?





খরগোশ ও কচ্ছপ গাছের দিকে যাচ্ছে।



গাছ থেকে কোনটি দূরে, খরগোশ না কচ্ছপ ?





# পার্থক্য বিভিন্নভাবে প্রকাশ করা যায়।



বেশি



কম

তুলনা করার
শব্দগুলো
মনে রাখি





বড়



ছোট



ছোট বড়



কাছে

দূরে



খাটো



লম্বা



উপরের শব্দগুলো
ব্যবহার করে
চল আমরা
আশেপাশের
বিভিন্ন বস্তুর
মধ্যে তুলনা করি।



ভারি হালকা

২০১৮



# ২. গণনা করি

ছবিগুলো কিসের ? কয়টি করে আছে ?



এটি আমাদের জাতীয় পতাকা।
১টি আছে।















সমান সংখ্যক ছবি মিল কর। একটি করে দেখানো হলো।



























## সমান সংখ্যক ছবি মিল করো।























# ৩.সংখ্যা : (১ থেকে ১০)

## ৩.১ সংখ্যা : ১ থেকে ৫ পর্যন্ত




























২০১৮





## গণনা করা, রং করা, পড়া ও লেখা

| গণনা করি | সমানসংখ্যক রং করি | পড়ি | লিখি | |
|---|---|---|---|---|
| | | ১ | ১ | ১ |
| | | ২ | ২ | ২ |
| | | ৩ | ৩ | ৩ |
| | | ৪ | ৪ | ৪ |
| | | ৫ | ৫ | ৫ |





ছবির সাথে সংখ্যা মিল করি। একটি করে দেখানো হলো।



৩





৪





২





১





৫



২০১৮



## ৫টি বস্তুকে কতভাবে সাজানো যায় ?











৫টি বস্তুকে বিভিন্নভাবে সাজানো যায়।








৪টি বস্তুকে বিভিন্নভাবে সাজাও।



২০১৮

## ৩.২ সংখ্যা : ৬ থেকে ১০ পর্যন্ত





























## গণনা করা, রং করা, পড়া ও লেখা।

| গণনা করি | সমান সংখ্যক রং করি | পড়ি | লিখি | |
|---|---|---|---|---|
| | | ৬ | ৬ | ৬ |
| | | ৭ | ৭ | ৭ |
| | | ৮ | ৮ | ৮ |
| | | ৯ | ৯ | ৯ |
| | | ১০ | ১০ | ১০ |





২০২৫




গণনা করে খালি ঘরে সংখ্যা লিখি।





| | | |
|---|---|---|
| ৬ | ৮ | |





| | | |
|---|---|---|
| | | |





| | | |
|---|---|---|
| | | |





## মিল করি। একটি করে দেখানো হলো।




























২০১৮



## ১০টি বস্তুকে কতভাবে সাজানো যায় ?

















## ১০টি বস্তুকে বিভিন্নভাবে সাজানো যায়


















১০টি বস্তুকে আর কী কী ভাবে সাজানো যায় ?



৭টি বস্তুকে বিভিন্নভাবে সাজাও। ৯ টি বস্তুকে বিভিন্নভাবে সাজাও।

# ৪. জোড়ায় সাজানো

**ছবি দেখ ও জিনিসগুলো দুইটি করে নিয়ে জোড়া কর।**



প্রজাপতি
....দুই, চার,
ছয়, ....

আমি কবুতরগুলো
২টি করে নিয়ে জোড়া করি









তোমার চারদিকের জিনিসগুলো দুইটি করে গণনা কর।



# ৫.শূন্য (০)



এসো গণনা করি! এখানে কতগুলো বল আছে ?






? চিহ্নিত জায়গায় সংখ্যাটি কত হবে ?
আমরা এটিকে কী বলি?





আমরা একে শূন্য বলি এবং লিখি ০




শূন্য



কয়টি করে বল আছে?




২০১৮



# ৬. ক্রমের ধারণা

## সংখ্যা ছোট থেকে বড় ও বড় থেকে ছোট গণনা

| কম থেকে বেশি | ছোট থেকে বড় | বেশি থেকে কম | বড় থেকে ছোট |
|---|---|---|---|
| | ০ | | ১০ |
| | ১ | | ৯ |
| | ২ | | ৮ |
| | ৩ | | ৭ |
| | ৪ | | ৬ |
| | ৫ | | ৫ |
| | ৬ | | ৪ |
| | ৭ | | ৩ |
| | ৮ | | ২ |
| | ৯ | | ১ |
| | ১০ | | ০ |

ছোট থেকে বড় সংখ্যা :

০ ১ ২ ৩ ৪ ৫ ৬ ৭ ৮ ৯ ১০

বড় থেকে ছোট সংখ্যা :

১০ ৯ ৮ ৭ ৬ ৫ ৪ ৩ ২ ১ ০





১।  খালি ঘরে সংখ্যা বসাই।




২।  মাঝের সংখ্যাটি কত ?




৩।  পরের সংখ্যাটি কত ?






৪।  আগের সংখ্যাটি কত ?






সংখ্যাগুলো কোন ক্রমে সাজানো আছে তা বলি।

| | |
|---|---|
| ২, ৪, ৬, ৭, ৯ | ছোট থেকে বড় |
| ৮, ৬, ৫, ৪, ১ | |
| ৩, ৫, ৭, ৮, ৯ | |



৫। সংখ্যাগুলো ক্রম অনুসারে সাজাই।

| | সংখ্যা | ছোট থেকে বড় | বড় থেকে ছোট |
|---|---|---|---|
| | ১, ৫, ২, ৬, ৮ | ১, ২, ৫, ৬, ৮ | ৮, ৬, ৫, ২, ১ |
| (১) | ৪, ২, ৬, ৯, ৮ | | |
| (২) | ৬, ৩, ১, ৭, ৫ | | |
| (৩) | ৫, ৩, ৬, ৪, ৯ | | |
| (৪) | ৭, ১, ৪, ২, ৩ | | |
| (৫) | ২, ০, ৭, ৩, ১০ | | |
| (৬) | ৪, ১০, ১, ০, ৮ | | |



৬। ০ থেকে ১০ পর্যন্ত যেকোনো ৫টি সংখ্যা এলোমেলোভাবে লিখ। বন্ধুকে ছোট থেকে বড় বা বড় থেকে ছোট ক্রমে সাজাতে বল।



২, ১০, ৩, ৫ ও ৯ কে ছোট থেকে বড় সাজাও।

উম ....... ২, ৩, ৫, ৯, ১০






৭।  ০ থেকে শুরু করে ছোট হতে বড় ক্রমে গিয়ে ফুল তুলি।




৮।  ১০ থেকে শুরু করে বড় হতে ছোট ক্রমে সাইকেল নিয়ে বের হই।






# ৭. যোগের ধারণা (১ থেকে ১০)

## ৭.১ যোগ

দিপু ও ইমা শহিদ মিনারে ফুল নিয়ে এসেছে।





তারা দুইজনে কতগুলো ফুল এনেছে ?



দিপু এনেছে তিনটি ফুল। ইমা এনেছে চারটি ফুল।





চল ফুলগুলো এক লাইনে সাজাই।







মোট কয়টি ফুল হলো গণনা করি।



দিপুর ফুল





ইমার ফুল







৩টি ও ৪টি একসাথে রাখলে ৭টি হয়। গাণিতিকভাবে আমরা লিখি :

| ৩ | + | ৪ | = | ৭ |
|---|---|---|---|---|
| তিন | যোগ | চার | সমান | সাত |



**একসাথে করলে কতটি হবে ?**

 ও  একত্রে







৩ + ২ =



 ও  একত্রে







 +  = 



২০১৮

# ৭.২ যোগ

পার্কে পাঁচজন শিশু খেলছে।





পরে আরও দুইজন শিশু আসল।
এখন পার্কে কতজন শিশু হলো ?








প্রথমে ৫ জন শিশু ছিল

পরে ২জন শিশু আসল







৫ এর সাথে ২ যোগ করলে ৭ হয়।

| ৫ | + | ২ | = | ৭ |
|---|---|---|---|---|
| পাঁচ | যোগ | দুই | সমান | সাত |



একসাথে করলে কতটি হবে?











৫ + ৩ =











 +  = 

১।  সংখ্যায় প্রকাশ করি ও যোগ করি।

(১)



ও ... একত্রে

(২)



ও ... একত্রে

(৩)



টির সাথে ... টি একত্র করি

(৪)



টির সাথে ... টি একত্র করি

২। 

যোগ করি :

| | | | |
|---|---|---|---|
| (১) | ২ + ১ = | (২) | ৩ + ২ = |
| (৩) | ২ + ২ = | (৪) | ৫ + ১ = |
| (৫) | ৬ + ৩ = | (৬) | ২ + ৫ = |
| (৭) | ১ + ৭ = | (৮) | ৮ + ২ = |
| (৯) | ৯ + ১ = | (১০) | ৩ + ৭ = |



## ৭.৩ শূন্যের যোগ

একত্র করলে কতগুলো বল হবে ?

  ৩ + ☐ = ☐

  ৩ + ☐ = ☐

  ৩ + ☐ = ☐



রেজা ও মিনার কমলা একত্র করলে কতগুলো হবে ? সংখ্যায় লিখি।







☐ + ☐ = ☐



যোগ করি :

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (১) | ৪ + ০ = | (২) | ৮ + ০ = | (৩) | ১০ + ০ = |
| (৪) | ৬ + ০ = | (৫) | ০ + ৫ = | (৬) | ০ + ৭ = |
| (৭) | ০ + ৩ = | (৮) | ০ + ৯ = | (৯) | ০ + ০ = |

২০১৮



# ৭.৪ বিভিন্ন ধরনের যোগ

**কোন কোন সংখ্যার যোগফল ৭ হবে ?**

খালি ঘরে কোন সংখ্যা হবে ?

১ + [৬] = ৭        ৪ + [ ] = ৭

০ + [ ] = ৭        ৫ + [ ] = ৭

আর কোন কোন সংখ্যার যোগফল ৭ হবে ?

[ ] + [ ] = ৭        [ ] + [ ] = ৭

[ ] + [ ] = ৭        [ ] + [ ] = ৭

লক্ষ করি



আমি পেয়েছি
১ + ৬ = ৭
৬ + ১ = ৭

যোগ দুইটিতে একই সংখ্যা ব্যবহার করা হয়েছে। অন্য যোগগুলোতেও কি একই নিয়ম দেখা যায়?



**যোগের সংখ্যা দুইটি বদল করে একই যোগফল পাওয়া যায়।**

১। 

(১) [ ] খালি ঘরে কোন সংখ্যা বসবে?

(২) ৩ + [ ] এর উত্তরের সাথে ৬ + ৩ এর উত্তর একই হয়।

(৩) [ ] + ২ এর উত্তরের সাথে ২ + ৮ এর উত্তর একই হয়।





## দেখি পারি কি না!



**খেলার মাঠে ২ জন শিশু খেলছিল। একটু পরে ১ জন শিশু আসল। এর পরে আরও ৪ জন শিশু আসল। এখন মাঠে কতজন শিশু খেলছে ?**

তুমি কীভাবে হিসাব করবে ?

২ + ১ + ৪ = ☐






২ + ১ + ৪ = ☐

২।  যোগ করি :

(১) ৩ + ২ + ১ =　　(২) ৪ + ২ + ৪ =　　(৩) ১ + ১ + ১ =

(৪) ২ + ২ + ২ =　　(৫) ৩ + ৩ + ৩ =　　(৬) ১ + ২ + ৩ =

(৭) ২ + ৫ + ৩ =　　(৮) ১ + ০ + ৮ =　　(৯) ০ + ৭ + ০ =

(১০) ১ + ১ + ১ + ১ =　　(১১) ২ + ২ + ২ + ২ =　　(১২) ১ + ২ + ৩ + ৪ =

৩।  রাজু একটি বই পড়ছে। সে গত পরশু দিন ৩ পৃষ্ঠা পড়েছে। গতকাল ২ পৃষ্ঠা পড়েছে এবং আজ সে ৪ পৃষ্ঠা পড়েছে। সে মোট কত পৃষ্ঠা পড়েছে?

৪।  মিঠুর ১টি বিস্কুট ছিল। তার বাবা তাকে ৭টি বিস্কুট দিলেন এবং তার মা তাকে আরও ২টি বিস্কুট দিলেন। এখন তার কতগুলো বিস্কুট হলো?



## লুকানো সংখ্যা বের করি।

৩ + ☁ = ৫

একটি সংখ্যা মেঘের মধ্যে লুকিয়ে আছে!





রং করার জন্য ৫টি গোল আছে। আমরা বাম দিক থেকে তিনটি গোলে রং করেছি। আর কয়টিতে রং করতে পারব ?




৫। খালি ঘরে কোন সংখ্যা হবে ?

(১) ১ + ☐ = ৪



(২) ☐ + ২ = ৫



(৩) ৪ + ☐ = ৬



(৪) ☐ + ৩ = ৮



(৫) ৩ + ☐ = ১০



(৬) ☐ + ৪ = ১০



২০১৮



## ৭.৫ নিজে করি

১। যোগ করে যোগফলের সঙ্গে মিল করি।

| | | | |
|---|---|---|---|
| ৩ + ২ | ৭ | ২ + ৭ | ০ |
| ৫ + ৪ | ৫ | ০ + ১০ | ৫ |
| ১ + ৯ | ৮ | ২ + ২ | ৪ |
| ৬ + ০ | ৯ | ১ + ৪ | ৯ |
| ৪ + ৩ | ১০ | ৪ + ৪ | ১০ |
| ০ + ৮ | ৬ | ০ + ০ | ৮ |



২। যে দুইটির যোগফল একই তা মিল করি।

| | | | | |
|---|---|---|---|---|
| ১ + ৮ | ৬ + ২ | ৩ + ৪ | ২ + ৩ | ৫ + ১ |
| ৩ + ২ | ২ + ৬ | ৮ + ১ | ১ + ৫ | ৪ + ৩ |

৩। যোগ করি ও খালি ঘর পূরণ করি।


























২০১৮



৪। রুমির ৪টি বেলুন আছে। তাকে আরও ২টি বেলুন দেওয়া হলো। এখন তার কতগুলো বেলুন হলো ?




৪ + ২ = ৬

৫। সুমন ৩টি ফুলে লাল এবং ৫টি ফুলে হলুদ রং করল। সব মিলে সুমন কতগুলো ফুল রং করল ?

৬। দুইটি কার্ডের সংখ্যার যোগফল কত ?




৭। বাগানে ৪ জন শিশু ছিল। পরে আরও ৫ জন শিশু তাদের সাথে যোগ দিল। বাগানে মোট শিশুর সংখ্যা কত ?

৮। রেজার কাছে ৩টি কলা ছিল। তার বাবা তাকে আরও ৭টি কলা দিলেন। এখন তার কতগুলো কলা হলো ?

৯। ২ + ৩ যোগের জন্য একটি গল্প তৈরি করি।

আমার গল্পটি হলো-
আমার ২টি বই আছে। আমার বাবা আমাকে আরও ৩টি বই কিনে দিলেন। আমার কতগুলো বই হলো ?
এবার তোমার গল্পটি বলো...







## ১০ খুঁজে বের করি

দুই বা তিন সংখ্যার যোগফল যা ১০ হয় তা খুঁজি ও গোল করি। তুমি কতগুলো ১০ খুঁজে পেয়েছ ?



আমি পেয়েছি
৩ + ৭ = ১০

আমি পেয়েছি
৬ + ৪ = ১০



| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৪ | ৫ | ১ | ৪ | ৭ | ২ | ৮ | ৩ | ৮ | ২ |
| ৩ | ২ | ৯ | ৬ | ৮ | ৪ | ৫ | ৬ | ৭ | ৫ |
| ৭ | ৬ | ৭ | ৫ | ১ | ৬ | ৯ | ১ | ৩ | ৫ |
| ৬ | ৫ | ৩ | ৮ | ৩ | ৭ | ৫ | ৪ | ৮ | ১ |
| ৩ | ৭ | ৪ | ৯ | ৬ | ২ | ৮ | ৮ | ৩ | ৫ |
| ৯ | ২ | ৬ | ৩ | ৪ | ২ | ৫ | ৬ | ৪ | ৭ |
| ১ | ৪ | ৫ | ৫ | ৩ | ১ | ৪ | ৩ | ৮ | ২ |
| ২ | ৯ | ৩ | ৯ | ১ | ৪ | ৭ | ১ | ৮ | ৭ |
| ৩ | ৭ | ৯ | ৭ | ৫ | ৩ | ৫ | ৮ | ১ | ৯ |
| ৭ | ৪ | ৬ | ৮ | ২ | ৩ | ৭ | ১ | ৪ | ২ |





# ৮. বিয়োগের ধারণা (১ থেকে ১০)

## ৮.১ বিয়োগ

পাঁচটি বেলুন ছিল। দুইটি বেলুন উড়ে গেল।









কয়টি বেলুন থাকল?



মনে হচ্ছে হিসাবটি যোগের মতো নয়।

হ্যাঁ, বেলুন উড়ে গেলে বেলুনের সংখ্যা কমে যায়।







৫টি থেকে ২টি সরিয়ে নিলে ৩টি থাকে।

| ৫ | — | ২ | = | ৩ |
|---|---|---|---|---|
| (পাঁচ | বিয়োগ | দুই | সমান | তিন) |



নিচে ৭টি বল আছে। এখন কয়েকটি করে বল সরিয়ে নিলে কয়টি করে থাকে তা দেখব।



২টি বল সরিয়ে নিই। কয়টি বল থাকবে ?





৭ — ২ = ☐

৬টি বল সরিয়ে নিই। কয়টি বল থাকবে ?



☐ — ☐ = ☐

১।  আর কতভাবে বল সরানো যেতে পারে ?





২।  ছবি দেখে সংখ্যায় প্রকাশ করি ।





৫ – ৩ = ২





.......................................





.......................................

৩।  বিয়োগ করি :

| | | |
|---|---|---|
| (১) ৩ – ১ = | (২) ৪ – ২ = | (৩) ৫ – ১ = |
| (৪) ৬ – ৫ = | (৫) ৩ – ২ = | (৬) ৮ – ৪ = |
| (৭) ৭ – ৩ = | (৮) ৯ – ৭ = | (৯) ১০ – ৯ = |
| (১০) ৪ – ৩ = | (১১) ১০ – ২ = | (১২) ৮ – ২ = |
| (১৩) ৫ – ২ = | (১৪) ৬ – ৩ = | (১৫) ১০ – ৫ = |

## ৮.২ সংখ্যার তুলনা





চিত্রে শিশু বেশি নাকি টুপি বেশি ?



তুমি কেন শিশুর সংখ্যা ও টুপির সংখ্যা গণনা করছ না ?

ভাবছি, তুলনা করার কি কোনো সহজ উপায় আছে ?





শিশু ও টুপিগুলো লাইনে সাজাই। এক এক করে দাগ টেনে মিল করি। টুপি থেকে শিশু কত বেশি ?











বেশি





গাণিতিক বাক্যে আমরা লিখি :

৭ – ৫ = ২

১।  লাল আপেল থেকে সবুজ আপেল কতগুলো বেশি আছে ?



গাণিতিক বাক্যে লিখি :

৬ – ৩ = ☐

২।  কেক থেকে থালা কতগুলো বেশি ?





গাণিতিক বাক্যে লিখি : ..............................

২০১৮



## বই ও পেনসিলের সংখ্যার মধ্যে পার্থক্য কী ?











বেশি





গাণিতিক বাক্যে লিখি : ..............................

বই থেকে পেনসিল ☐ বেশি।

৩।  বালকের সংখ্যা ও বালিকার সংখ্যার পার্থক্য কত ?







বালক থেকে বালিকা ☐ বেশি।





৪।  চেয়ার ও টেবিলের মধ্যে কোনটির সংখ্যা বেশি ? কত বেশি ?



৫।  তপুর ৯টি বেলুন ছিল। সে খিসাকে ৫টি বেলুন দিল। খিসা ও তপুর বেলুনের সংখ্যার পার্থক্য কত ?



তপুর ৯টি বেলুন ছিল।







খিসাকে ৫টি বেলুন দিল। তপুর কয়টি রইল ?
তপু ও খিসার বেলুনের সংখ্যার পার্থক্য বের কর।



৬।  ৬ - ২ এর জন্য একটি গল্প তৈরি কর।



আমার গল্পটি হলো-
আমার ৬টি পেনসিল আছে এবং মিনার ২টি পেনসিল আছে। আমাদের কার পেনসিলের সংখ্যা কত বেশি ?
এবার তোমার গল্পটি বলো...

## ৮.৩ ০ (শূন্য)এর বিয়োগ

একটি থালায় ৪টি আপেল আছে। রেজা ও মিনা এই আপেলগুলো খাবে।





যদি তারা ৪টি আপেল খায়, তবে আর কয়টি থাকবে ?

যদি তারা ৩টি আপেল খায়, তখন ..........



৪ – ৩ = ১

যদি তারা ৪টি আপেল খায়, তখন ..........



৪ – ৪ = ☐

যদি তারা ০টি আপেল খায়, তবে আর কয়টি থাকবে ?

যদি তারা ১টি আপেল খায়, তখন ..........



৪ – ১ = ৩

যদি তারা ০টি আপেল খায়, তখন ..........



৪ – ০ = ☐



বিয়োগ করি

৫ – ৫    ৯ – ৯    ৬ – ০    ৮ – ০    ০ – ০



## ৮.৪ বিভিন্ন ধরনের বিয়োগ

**দেখি পারি কি না!**



একটি গাছে ৯টি পাখি ছিল। ৩টি পাখি উড়ে গেল। পরে আরও ৪টি পাখি উড়ে গেল। এখন গাছে কয়টি পাখি রইল ?

কীভাবে তুমি হিসাব করবে ?

৯ – ৩ – ৪ = ☐






৯ – ৩ – ৪ = ☐



১।  আলির ১০টি কাগজ ছিল। ৪টি কাগজ তার বোনকে দিল ৫টি তার ভাইকে দিল। তার কাছে কতগুলো কাগজ রইল ?

২।  শান্তির ১০টি বিস্কুট ছিল। সে ২টি খেল। তার বোনকে ৪টি দিল। তার কাছে কয়টি বিস্কুট রইল ?



খালি ঘরে সংখ্যা লিখি।

৮ – ☐ = ৫



☐ – ২ = ৪



৩।  খালি ঘরে সংখ্যা বসাই।

(১) ৪ – ☐ = ১



(২) ৬ – ☐ = ৪



(৩) ১০ – ☐ = ৩



(৪) ☐ – ৫ = ২



(৫) ☐ – ৪ = ৪



(৬) ☐ – ২ = ৮







## ৮.৫ নিজে করি

১। বিয়োগ করি ও খালি ঘর পূরণ করি।
























২। লিজার ৮টি খেলনা ছিল। সে ছোট বোনকে ৩টি খেলনা দিল। এখন তার কাছে কয়টি রইল ?

৩। একটি গাছে ৬টি পাখি বসেছিল। ২টি পাখি উড়ে গেল। কয়টি পাখি রইল ?

৪। একটি শ্রেণিকক্ষে ৮ জন ছাত্র-ছাত্রী বসে আছে তাদের মধ্যে ৩ জন ছাত্রী। শ্রেণিকক্ষে কতজন ছাত্র আছে ?

৫। খালি ঘর পূরণ করি।

(১) ৫ – ☐ = ২

(২) ৭ – ☐ = ৩

(৩) ☐ – ৪ = ২

(৪) ☐ – ৫ = ৪

৬। ৫ - ২ এর জন্য একটি গল্প তৈরি কর।



আমার গল্পটি হলো-
নদীর ঘাটে ৫টি নৌকা বাঁধা ছিল। ২টি নৌকা ঘাট ছেড়ে চলে গেল ? কয়টি রইল ?
এবার তোমার গল্পটি বলো...





# ৯. নিজে করি

১। ছবি গণনা করি ও খালি জায়গায় সংখ্যা লিখি :

| | | | |
|---|---|---|---|
| | | | |
| | | | |
| | | | |
| | | | |
| | | | |

২। মাঝের সংখ্যা লিখি।

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| ৩ | | ৫ | ৬ | | ৮ | ৮ | | ১০ |

৩। পরের সংখ্যা লিখি।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ২ | | ৫ | | ৬ | | ৯ | |



৪। আগের সংখ্যা লিখি।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| | ৪ | | ৭ | | ৩ | | ১০ |

৫। সংখ্যাগুলো ছোট থেকে বড় সাজাই।

| | | | |
|---|---|---|---|
| ৮, ৬, ৩, ৫ | | ১, ৪, ৯, ২ | |

৬। সংখ্যাগুলো বড় থেকে ছোট সাজাই

| | | | |
|---|---|---|---|
| ২, ৬, ৪, ৭ | | ৩, ৮, ৫, ১ | |

৭। যোগ করি

(১) ২ + ৪ = (২) ৩ + ০ = (৩) ৪ + ১ = (৪) ০ + ৫ =

(৫) ৬ + ২ = (৬) ৩ + ৭ = (৭) ৫ + ৪ = (৮) ১ + ৯ =

(৯) ৪ + ৪ = (১০) ৫ + ৫ = (১১) ২ + ৮ = (১২) ০ + ০ =

৮। বিয়োগ করি

(১) ৪ − ১ = (২) ৩ − ২ = (৩) ২ − ১ = (৪) ৬ − ৩ =

(৫) ৭ − ৪ = (৬) ৩ − ০ = (৭) ৯ − ৭ = (৮) ৮ − ২ =

(৯) ৭ − ৭ = (১০) ০ − ০ = (১১) ১০ − ৫ = (১২) ১০ − ৮ =

৯। রনির গল্পের বই আছে ৫টি । রুমির গল্পের বই আছে ৩টি। তাদের একত্রে কয়টি গল্পের বই আছে ?

১০। বিনির ৮টি পেনসিল ছিল। তার বাবা তাকে আরও ২টি পেনসিল দিলেন। বিনির কয়টি পেনসিল হলো ?

১১। ৬ এর সাথে কত যোগ করলে ৯ হবে ? ৬ + ☐ = ৯

১২। মলির জবা গাছে ৭টি ফুল ফুটেছে। সে ৩টি ফুল ভাইকে দিল। গাছে কয়টি ফুল রইল ?

১৩। সাকিন ৫টি মাছ ধরেছে। কবিতা ৭টি মাছ ধরেছে। কে বেশি মাছ ধরেছে ? কয়টি বেশি ধরেছে?

১৪। ৮ থেকে কত বিয়োগ করলে ৪ হবে ? ৮ − ☐ = ৪

২০১৮



# ১০. যোগ ও বিয়োগ (০ থেকে ১০)



কার্ড ৩টি ব্যবহার করে যোগ ও বিয়োগ তৈরি কর।




| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ২ | + | ৬ | = | | | ৬ | + | | = | |
| ৮ | – | ৬ | = | | | | – | ২ | = | ৬ |



আমরা একই সংখ্যা দিয়ে বিভিন্ন রকম যোগ ও বিয়োগ তৈরি করতে পারি।

১।  কার্ড ৩টি ব্যবহার করে যোগ ও বিয়োগ তৈরি করি।




| | | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | + | ২ | = | | | | + | | = | |
| | – | | = | ২ | | | – | | = | ৩ |

২।  কার্ড ৩টি ব্যবহার করে যোগ ও বিয়োগ তৈরি করি।






## দেখি পারি কি না!



৮ জন যাত্রী নিয়ে বাস চলছে। বাস থামলে ৩ জন নেমে গেল এবং ৪ জন উঠল। এখন বাসে যাত্রীর সংখ্যা কত?



৩ জন নেমে গেল।

৪ জন উঠল।

৮ − ৩ + ৪ = ☐

(১) ☐

(২) ☐

আমরা বাম থেকে ডানে হিসাব করি।



১। রিয়ার ৭টি পুতুল ছিল। সে তার ভাইকে ৫টি দিল। তার বাবা তাকে আরও ৩টি কিনে দিলেন। এখন তার কয়টি হলো?

২। রেজার ২টি চকলেট ছিল। তার মা তাকে আরও ৩টি চকলেট দিলেন। পরে চকলেটগুলো থেকে সে ৫টি খেল। এখন কতগুলো চকলেট রইল ?



# ১১. সংখ্যা (১১ থেকে ২০)

## ১১.১ সংখ্যা : ১১ থেকে ২০ পর্যন্ত





১১





১২





১৩





১৪





১৫



শ্রেণিকক্ষ ও মাদরাসায় বিভিন্ন জিনিস আছে। কতটি করে আছে তা গণনা কর। তোমার বাড়িতে যেসব বস্তু ১৫টির মধ্যে আছে তা গণনা করবে।



আমার বাড়িতে ১৩টি বই আছে।

আমার শ্রেণিতে ১৫ জন ছাত্রী আছে।







১৬





১৭





১৮





১৯





২০



শ্রেণিকক্ষ ও মাদরাসায় বিভিন্ন জিনিস আছে। কতটি করে আছে, তা গণনা কর। তোমার বাড়িতে যে সব বস্তু ২০টির মধ্যে আছে, তা গণনা করবে।





## গণনা করা, রং করা, পড়া ও লেখা।

| গণনা করি | সমান সংখ্যক রং করি | পড়ি | লিখি |
|---|---|---|---|
| | | ১১ | ১১ ১১ |
| | | ১২ | ১২ ১২ |
| | | ১৩ | ১৩ ১৩ |
| | | ১৪ | ১৪ ১৪ |
| | | ১৫ | ১৫ ১৫ |



পরিশিষ্ট ৩ - এ সংখ্যা গণনার খেলা খেলি।



## গণনা করা, রং করা, পড়া ও লেখা।

| গণনা করি | সমান সংখ্যক রং করি | পড়ি | লিখি | |
|---|---|---|---|---|
| | | ১৬ | ১৬ | ১৬ |
| | | ১৭ | ১৭ | ১৭ |
| | | ১৮ | ১৮ | ১৮ |
| | | ১৯ | ১৯ | ১৯ |
| | | ২০ | ২০ | ২০ |



পরিশিষ্ট ৩ - এ সংখ্যা গণনার খেলা খেলি।







## কথায় লিখি।

| গণনা করি | পড়ি | | কথায় লিখি | |
|---|---|---|---|---|
| | ১ | এক | এক | এক |
| | ২ | দুই | দুই | দুই |
| | ৩ | তিন | তিন | তিন |
| | ৪ | চার | চার | চার |
| | ৫ | পাঁচ | পাঁচ | পাঁচ |





## কথায় লিখি।

| গণনা করি | পড়ি | | কথায় লিখি | |
|---|---|---|---|---|
| | ৬ | ছয় | ছয় | ছয় |
| | ৭ | সাত | সাত | সাত |
| | ৮ | আট | আট | আট |
| | ৯ | নয় | নয় | নয় |
| | ১০ | দশ | দশ | দশ |





## কথায় লিখি।

| গণনা করি | | পড়ি | কথায় লিখি | |
|---|---|---|---|---|
| | ১১ | এগারো | এগারো | এগারো |
| | | | | |
| | ১২ | বারো | বারো | বারো |
| | | | | |
| | ১৩ | তেরো | তেরো | তেরো |
| | | | | |
| | ১৪ | চৌদ্দ | চৌদ্দ | চৌদ্দ |
| | | | | |
| | ১৫ | পনেরো | পনেরো | পনেরো |
| | | | | |







## কথায় লিখি।

| গণনা করি | পড়ি | | কথায় লিখি | |
|---|---|---|---|---|
| | ১৬ | ষোলো | ষোলো | ষোলো |
| | | | | |
| | ১৭ | সতেরো | সতেরো | সতেরো |
| | | | | |
| | ১৮ | আঠারো | আঠারো | আঠারো |
| | | | | |
| | ১৯ | উনিশ | উনিশ | উনিশ |
| | | | | |
| | ২০ | বিশ | বিশ | বিশ |
| | | | | |



২০১৮



## নিচে কতগুলো ব্লক আছে ?





















**খালি ঘর পূরণ করি :**

ছোট থেকে বড়




বড় থেকে ছোট






মাঝের সংখ্যাটি লেখ















পরের সংখ্যাটি লেখ


















আগের সংখ্যাটি লেখ















# ১২. যোগ

## ১২.১ যোগ



মিঠুর ১২টি পেনসিল ছিল। বাবা তাকে আরও ৪টি পেনসিল দিলেন। মিঠুর কতগুলো পেনসিল হলো ?

১২ + ৪ = 



১।  যোগ করি।

| | | |
|---|---|---|
| (১) ১২ + ২ = | (২) ১২ + ৫ = | (৩) ১২ + ৭ = |
| (৪) ১১ + ১ = | (৫) ১৪ + ৩ = | (৬) ১৫ + ১ = |
| (৭) ৬ + ১২ = | (৮) ১ + ১৮ = | (৯) ৩ + ১৪ = |
| (১০) ১০ + ৪ = | (১১) ১০ + ৮ = | (১২) ৫ + ১০ = |

২।  মাইশার জন্মদিনে তাদের বাড়িতে ১৩ জন বন্ধু এবং ৫ জন আত্মীয় এসেছিল। জন্মদিনে তাদের বাড়িতে মোট কতজন অতিথি এসেছিল ?

৩।  ঝড়ে অপুদের বাড়ির আম গাছ থেকে আম পড়ল। অপু ৬টি আম এবং তার বোন ১১টি আম কুড়িয়ে পেল। তারা একত্রে কতগুলো আম পেল ?

৪।  ছবি আঁকার জন্য রফিকের ১০টি রং পেনসিল ছিল। সে দোকান থেকে আরও ৯টি রং পেনসিল কিনল। তার কতগুলো রং পেনসিল হলো?



১। নিজে করি

বড় সংখ্যাটি গোল করি।

| | | |
|---|---|---|
| ১৫ ১৮ | ১৪ ১১ | ১৬ ১৯ |
| ১৩ ১২ | ২০ ১৭ | ১১ ২০ |

২। একই রকম সমস্যা তৈরি কর। সহপাঠীকে জিজ্ঞেস কর :

৩। সংখ্যা সাজাই

| | সংখ্যা | ছোট থেকে বড় | বড় থেকে ছোট |
|---|---|---|---|
| | ১১, ১৮, ১৯, ১৪, ১৫ | ১১, ১৪, ১৫, ১৮, ১৯ | ১৯, ১৮, ১৫, ১৪, ১১ |
| (১) | ১৬, ২০, ১৩, ১২, ১৭ | | |
| (২) | ১৮, ১৩, ১৫, ২০, ১১ | | |
| (৩) | ১২, ৯, ১৩, ১৫, ৪ | | |
| (৪) | ১৪, ৮, ০, ২০, ১৭ | | |

৪। সংখ্যা লাইন থেকে সংখ্যা খুঁজি



১৩ থেকে ২ বেশি সংখ্যাটি কত ?

সংখ্যাটি ১৫



সংখ্যা লাইন




(১) ১৬ থেকে ৩ বেশি সংখ্যাটি কত ? (২) ১২ থেকে ৪ কম সংখ্যাটি কত ?

২০১৮



## ১২.২ যোগ

বড় গাছে ৯টি ডালিম ও ছোট গাছে ৪টি ডালিম আছে।





একত্রে কতগুলো ডালিম আছে ?

☐ + ☐











২০১৮

৯ + ৪














৯ + ৪ = 

## কীভাবে ৯ + ৪ যোগ করি

[১] ৯ কে ১০ বানাতে আর ১ প্রয়োজন।

[২] ৪ ভেঙে ১ ও ৩ করা যায়।

[৩] ৯ এর সাথে ৪ হতে ১ নিয়ে ১০ তৈরি করা যায়।

[৪] ৪ থেকে ১ চলে যাওয়ায় ৩ রইল।

[৫] ১০ ও ৩ নিয়ে ১৩ হয়।





## তুমি কীভাবে ৮ + ৩ হিসাব করবে ?



৮ কে ১০ বানাতে______ প্রয়োজন।

৩ কে ভেঙে ২ ও ______ করা যায়।

৮ এর সাথে ৩ হতে______ নিয়ে ১০ করা যায়।

৩ থেকে______ চলে যাওয়ায় ১ রইল।

১০ ও ______ নিয়ে ______ হয়।

১।  যোগ করি।

| | | |
|---|---|---|
| (১) ৯ + ৫ | (২) ৯ + ৭ = | (৩) ৯ + ৮ = |
| (৪) ৮ + ৪ | (৫) ৮ + ৫ = | (৬) ৮ + ৬ = |
| (৭) ৬ + ৫ | (৮) ৭ + ৮ = | (৯) ৫ + ৭ = |
| (১০) ৭ + ৭ | (১১) ৬ + ৬ = | (১২) ৮ + ৮ = |
| (১৩) ৩ + ৮ | (১৪) ২ + ৯ = | (১৫) ৯ + ৯ = |

২।  মাঠে ৬ জন করে ২টি দলে হাডুডু খেলছে। মোট কতজন খেলছে ?

৩।  এক কাঁদিতে ৮টি কলা ও অন্য কাঁদিতে ৯টি কলা আছে। মোট কলার সংখ্যা কত ?

৪।  ৬ + ৭ এর জন্য একটি গল্প তৈরি কর।

২০১৮



## দেখি পারি কি না!

রানুর বাগানে তিনটি গোলাপ গাছ আছে। একটিতে ৫টি, আরেকটিতে ৩টি ও অন্যটিতে ৬টি গোলাপ ফুল ফুটেছে। বাগানে মোট কয়টি গোলাপ ফুল ফুটেছে ?

৫ + ৩ + ৬ = □






রুমা ৭টি, সোমা ৮টি ও রিপন ৪টি লিচু খেয়েছে। তারা কতগুলো লিচু খেয়েছে ?

□ + □ + □ = □

৫।  যোগ করি :

(১) ১১ + ২ + ৩ = (২) ১৩ + ১ + ৫ = (৩) ২ + ৬ + ৪ =

(৪) ৪ + ৪ + ৪ = (৫) ৫ + ৩ + ৫ = (৬) ৩ + ৮ + ১ =

(৭) ৩ + ৯ + ৫ = (৮) ৬ + ৬ + ৬ = (৯) ৫ + ৫ + ৫ =



২০১৮



# ১৩. বিয়োগ

## ১৩.১ বিয়োগ



একটি মাদরাসার আলমারিতে ১৪টি বল ছিল। শিশুরা সেখান থেকে ৪টি বল নিয়ে মাঠে খেলছে। আলমারিতে আর কয়টি বল রইল ?

১৪ − ৪ = 







১৩টি কলা ছিল। রাজু ও রাজিয়া সেখান থেকে ১০টি খেয়েছে। কতগুলো কলা রইল ?

১৩ − ১০ = 



১।  বিয়োগ করি :

(১) ১২ − ২ = (২) ১৮ − ৮ = (৩) ১৫ − ৫ =

(৪) ১৪ − ১০ = (৫) ১৬ − ১০ = (৬) ১৯ − ১০ =

(৭) ১৪ − ৩ = (৮) ১৮ − ৪ = (৯) ১৯ − ৭ =

২।  শ্রেণিকক্ষে ১৭ জন শিক্ষার্থী বিয়োগ অঙ্ক করছে। তাদের মধ্যে ৫ জনের হিসাব ঠিক হয়নি। কতজন সঠিকভাবে বিয়োগটি করতে পেরেছে ?

২০১৮

## ১৩.২ বিয়োগ

দোকানে ১৩টি খেলনা গাড়ি ছিল। এর মধ্য থেকে ৯টি বিক্রি হয়েছে।









দোকানে আর কয়টি খেলনা গাড়ি রইল ?

$\square - \square$





১৩টি থেকে একটি একটি করে ৯টি বাদ দিই।



আমার মনে হয় ১০ এর দল ব্যবহার করলে আর সহজে হিসাব করা যায়।





২০২৫

১৩ – ৯





আমরা ১০টি থেকে ৯টি নিতে পারি, তাই নয় কি ?

যদি আমরা ১০টি থেকে ৯টি নিই তাহলে কয়টি থাকবে ?





১৩ – ৯ = ☐

কীভাবে ১৩ থেকে ৯ বিয়োগ করি ?

[১] ১৩ ভেঙে ১০ ও ৩ করা যায়।

[২] ১০ থেকে ৯ বিয়োগ করা যায়।

[৩] ১০ থেকে ৯ বিয়োগ করলে ১ থাকে।

[৪] ১ ও ৩ নিয়ে ৪ হয়।





## তুমি কীভাবে ১৪ থেকে ৮ বিয়োগ করবে ?



আমরা ১০ থেকে ৮ বিয়োগ করতে পারি।

১৪ ভেঙে ______ ও ______ করা যায়।

______থেকে ৮ বিয়োগ করলে

______থাকে।

২ ও ______ নিয়ে ______ হয়।

১। বিয়োগ করি :

| | | |
|---|---|---|
| (১) ১৪ – ৯ = | (২) ১৪ – ৬ = | (৩) ১৪ – ৫ = |
| (৪) ১১ – ৮ = | (৫) ১১ – ৪ = | (৬) ১১ – ২ = |
| (৭) ১২ – ৭ = | (৮) ১৩ – ৯ = | (৯) ১৫ – ৬ = |
| (১০) ১৮ – ৯ = | (১১) ১২ – ৬ = | (১২) ১৬ – ৮ = |
| (১৩) ১২ – ৩ = | (১৪) ১৩ – ৫ = | (১৫) ১৭ – ৮ = |

২। করিমের ১৪টি লাটিম ছিল। সে ৬টি লাটিম বীথিকে দিল। করিমের কাছে কয়টি লাটিম রইল ?

৩। এশার মা ১১টি পেয়ারা থেকে ৪টি পেয়ারা এশাকে দিলেন। মায়ের কাছে কয়টি পেয়ারা রইল ?

৪। ১৩ - ৬ এর জন্য একটি গল্প তৈরি কর।



# ১৪. সংখ্যা (২১ থেকে ৫০)

রেজা ও মিনা ফুল ও আম গণনা করছে।





ছবির ফুল ও আম গণনা কর। এগুলো সহজে গণনা করার কি কোনো উপায় আছে?



কতগুলো গণনা করেছি মনে নেই।

১০ এর দল গঠন করে গণনা করলে কেমন হয় ?



ফুলের সংখ্যা

→ ১০ এর দুইটি দল ও ৪





আমের সংখ্যা

→ ১০ এর তিনটি দল





কতগুলো ফুল ও আম আছে তা সংখ্যায় ও কথায় লিখ

**ফুল**

| ১০ এর কয়টি ? | ১ এর কয়টি ? |
|---|---|
| ২ | ৪ |

**আম -----**

| ১০ এর কয়টি ? | ১ এর কয়টি ? |
|---|---|
| | |



| সংখ্যা | কথায় | সংখ্যা | কথায় | সংখ্যা | কথায় |
|---|---|---|---|---|---|
| ২১ | একুশ | ৩১ | একত্রিশ | ৪১ | একচল্লিশ |
| ২২ | বাইশ | ৩২ | বত্রিশ | ৪২ | বিয়াল্লিশ |
| ২৩ | তেইশ | ৩৩ | তেত্রিশ | ৪৩ | তেতাল্লিশ |
| ২৪ | চব্বিশ | ৩৪ | চৌত্রিশ | ৪৪ | চুয়াল্লিশ |
| ২৫ | পঁচিশ | ৩৫ | পঁয়ত্রিশ | ৪৫ | পঁয়তাল্লিশ |
| ২৬ | ছাব্বিশ | ৩৬ | ছত্রিশ | ৪৬ | ছেচল্লিশ |
| ২৭ | সাতাশ | ৩৭ | সাঁইত্রিশ | ৪৭ | সাতচল্লিশ |
| ২৮ | আটাশ | ৩৮ | আটত্রিশ | ৪৮ | আটচল্লিশ |
| ২৯ | ঊনত্রিশ | ৩৯ | ঊনচল্লিশ | ৪৯ | ঊনপঞ্চাশ |
| ৩০ | ত্রিশ | ৪০ | চল্লিশ | ৫০ | পঞ্চাশ |

১।  খালি ঘরে সংখ্যা লিখ

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | | | ৪ | | ৬ | | ৮ | | ১০ |
| ১১ | | ১৩ | | | | ১৭ | | | ২০ |
| | ২২ | | | ২৫ | ২৬ | | ২৮ | ২৯ | |
| ৩১ | | ৩৩ | | | ৩৬ | | | ৩৯ | |
| | | | ৪৪ | | | ৪৭ | | | ৫০ |

২।  আপেলের সংখ্যা কত ?



৩।  সংখ্যায় লিখ

২৫



# ১৫. ক্রমবাচক সংখ্যা

কোনো কিছু গণনা করার সময় আমরা ১, ২, ৩ এর মতো সংখ্যাবাচক সংখ্যা ব্যবহার করি। কিন্তু কোনো জিনিসের অবস্থান বলতে আমরা ক্রমবাচক সংখ্যা ব্যবহার করি ।

| গণনাকারী সংখ্যা | এক | দুই | তিন | চার | পাঁচ |
|---|---|---|---|---|---|
| ক্রমবাচক সংখ্যা | প্রথম | দ্বিতীয় | তৃতীয় | চতুর্থ | পঞ্চম |

বিভিন্ন প্রাণী এক লাইনে দাঁড়িয়ে আছে।









ক্রমবাচক সংখ্যা ব্যবহার করে প্রাণিদের অবস্থান বল।

- বাম থেকে কে দ্বিতীয় ? __________
- ডান থেকে কে প্রথম ? __________
- ডান থেকে কে পঞ্চম ? __________
- বাম থেকে কে চতুর্থ ? __________
- ডান থেকে কে তৃতীয় ? __________



মিনা, তুমি শ্রেণিকক্ষে কোথায় বস ?

আমি সামনে থেকে তৃতীয় এবং বাম থেকে দ্বিতীয় স্থানে বসি।



১।  এবার তুমিও বল, শ্রেণিকক্ষে তুমি কোথায় বস।



২০১৮



২। বাম ও ডান থেকে প্রতিটি ফলের অবস্থান বল

বাম



ডান



পাঁচজন শিক্ষার্থী হাত ধরে দাঁড়িয়ে আছে।

বাম



ডান

(১) বাম থেকে চার জনকে গোল কর।
(২) বাম থেকে চতুর্থ জনকে গোল কর।

বাম থেকে চার জন



বাম থেকে চতুর্থ জন





৩। নিচের ৫ জন শিশুর মধ্যে আলিকে খুঁজে বের করতে হবে। তার বন্ধু বলল, আলি দ্বিতীয় আসনে বসেছে। অপর এক বন্ধু বলল, আলির ডানদিকে ৩ জন শিশু আছে।
ছবিতে আলিকে খুঁজে বের করে রং কর।

আলির ডানদিক



আলির বামদিক



২০১৮



কয়েকজন শিশু লাইনে দাঁড়িয়ে আছে। সবিতা সামনে থেকে দ্বিতীয় এবং তার পিছনে আরও ৫ জন শিশু আছে। লাইনে কতজন শিশু আছে ?



এটি আমরা চিত্র এঁকে সহজেই সমাধান করতে পারি।

সামনে    পিছনে



সামনে থেকে দ্বিতীয়

পিছনে আরও ৫ জন শিশু

শিশুদের সংখ্যা কীভাবে হিসাব করবে ?

□ + □ = □



কয়েকজন শিশু লাইনে দাঁড়িয়ে আছে। রাজু সামনে থেকে তৃতীয় এবং পিছন থেকে পঞ্চম। লাইনে কতজন শিশু আছে ?

সামনে    পিছনে



সামনে থেকে তৃতীয়

পিছন থেকে পঞ্চম

শিশুর সংখ্যা কীভাবে হিসাব করবে ?

________________________

৪।  তামিম তার পরিবারে বয়সে ছোট থেকে তৃতীয় এবং বড় থেকে চতুর্থ সদস্য। তার পরিবারের সদস্য সংখ্যা কত ?

২০১৮

# ১৬. বাংলাদেশি মুদ্রা ও নোট



৫০ পয়সা



১ টাকা



২ টাকা



৫ টাকা



১ টাকা






২ টাকা







৫ টাকা







১০ টাকা







২০ টাকা







৫০ টাকা







যদি রেজার নিচের নোটগুলো থাকে, তবে তার কাছে কত টাকা আছে ?



কত টাকার কয়টি করে নোট আছে গণনা কর



৫ + ৫ = ১০

১০ টাকা



২ + ২ + ২ = ৬

৬ টাকা

১০ + ৬ = ১৬

মোট : ১৬ টাকা

১।  মিনার কাছে নিচের নোটগুলো আছে। সে ১৮ টাকা দিয়ে একটি কলম কিনতে চায়। সে কিনতে পারবে কি ?





২।  তাসলিমা ১৩ টাকা নিয়ে দোকানে গেল। সে ৮ টাকার একটি খাতা কিনল। তার কাছে কত টাকা রইল ?

২০১৮



চিন্তা করি আমরা কীভাবে ১ টাকা, ২ টাকা ও ৫ টাকার নোট ব্যবহার করে টাকা বিনিময় করতে পারি ?



আমি জানি, ২ টাকা হচ্ছে ১ টাকার নোটের ২টির সমান।



তাহলে আমরা কীভাবে ৫ টাকা ভাঙাতে পারি ?

নিচের ছকে খালি জায়গা পূরণ করি :

| নোট | | ২ টাকার নোট | ১ টাকার নোট |
|---|---|---|---|
| ৫ টাকা | → | ___টি | ___টি |
| | → | ___টি | ___টি |
| | → | ০টি | ৫ টি |



৩। আমরা কীভাবে ১ টাকা, ২ টাকা ও ৫ টাকার নোট ব্যবহার করে ১০ টাকা ভাঙাতে পারি?



২০১৮



# ১৭. যোগ ও বিয়োগ (২১ থেকে ৫০)

## ১৭.১ যোগ



রেজার ১২টি কাগজ আছে এবং মিনার ১৪টি কাগজ আছে। তাদের একত্রে কতগুলো কাগজ আছে?

তুমি কীভাবে হিসাব করবে ?

১২ + ১৪ = ☐





উপর-নিচে যোগ করি

| | ১০ এর দল | ১ এর টুকরা | |
|---|---|---|---|
| রেজা | | | ১২ |
| মীনা | | | ১৪ |
| মোট | | | ☐ |






মিলির কাছে ২০ টাকা ছিল এবং তার বাবা তাকে কলম কেনার জন্য ২৫ টাকা দিলেন। এখন মিলির কত টাকা হলো?







☐ + ☐ = ☐



২০১৮

১।  যোগ কর :

(১) ১১ + ১৮

(২) ২২ + ১৫

(৩) ৩৪ + ১৪

(৪) ১২ + ২৪

(৫) ২৫ + ২৩

(৬) ৩০ + ১৪

(৭) ২৯ + ২০

(৮) ১০ + ২০

(৯) ৪০ + ১০

(১০) ১০ + ৪০

(১১) ৩২ + ৪

(১২) ৭ + ৪২

(১৩) ২০ + ৮

(১৪) ৬ + ৪০

(১৫) ৫০ + ০

(১৬) ১৫ + ১৩ =  (১৭) ২১ + ২৭ =  (১৮) ৩৪ + ১২ =

(১৯) ১৯ + ৩০ =  (২০) ১০ + ২৮ =  (২১) ২০ + ২০ =

(২২) ৩০ + ২০ =  (২৩) ৪৩ + ৫ =  (২৪) ৯ + ৩০ =

২।  একটি মাদরাসার প্রথম শ্রেণিতে ২৪ জন বালক ও ২৫ জন বালিকা আছে। এই মাদরাসায়ের প্রথম শ্রেণিতে কতজন শিক্ষার্থী আছে ?

৩।  সখিনা একটি বই পড়ছে। সে গতকাল ১৩ পৃষ্ঠা পড়েছে এবং আজকে ১০ পৃষ্ঠা পড়েছে। দুই দিনে সে কত পৃষ্ঠা পড়েছে ?

৪।  বিনা ২০ টাকা দিয়ে একটি পেয়ারা এবং ৩০ টাকা দিয়ে একটি বেল কিনল। সে মোট কত টাকা খরচ করল?

৫।  হাদির ৪০টি সাদা কাগজ ছিল। পরে তার বাবা তাকে আরও ৭টি কাগজ দিলেন। এখন তার কয়টি কাগজ হলো?

২০১৮

## ১৭.২. বিয়োগ



রেজার গল্পের বই আছে ২৫টি এবং মিনার গল্পের বই আছে ১২টি। মিনার থেকে রেজার কতটি গল্পের বই বেশি আছে ?

তুমি কীভাবে হিসাব করবে?

২৫–১২ = ☐

উপর-নিচ বিয়োগ করি

| | ১০ এর দল | ১ এর টুকরা | |
|---|---|---|---|
| রেজা | | | ২৫ |
| মীনা | | | ১২ |
| মোট | | | ☐ |

$$\begin{array}{r} ২৫ \\ -১২ \\ \hline \end{array}$$



আকাশ ৩৪ টাকা নিয়ে বাজারে গেল এবং সবজি কিনল। এখন তার ১৪ টাকা আছে। সে সবজির জন্য কত টাকা খরচ করেছে?

$$\begin{array}{r} ৩৪ \\ -১৪ \\ \hline \end{array}$$

৩৪–১৪ = ☐







১।  বিয়োগ কর :

| | | | | |
|---|---|---|---|---|
| (১) ২৯ − ১৬ | (২) ৩৭ − ১৫ | (৩) ৪৮ − ১৩ | (৪) ২৪ − ১৪ | (৫) ৩৮ − ৩১ |
| (৬) ৪৯ − ৪৩ | (৭) ২৫ − ১০ | (৮) ৪৫ − ৪০ | (৯) ৩০ − ২০ | (১০) ৫০ − ১০ |
| (১১) ৪১ − ৪১ | (১২) ২০ − ২০ | (১৩) ৩৯ − ২ | (১৪) ৪৬ − ৬ | (১৫) ৩২ − ০ |

(১৬) ৩৫ − ১৩ =  (১৭) ৪৭ − ২৬ =  (১৮) ৩১ − ১১ =

(১৯) ২৯ − ২২ =  (২০) ৩০−১০ =  (২১) ২৩ −২৩ =

(২২) ২৪−৩ =  (২৩) ৩৮−৮ =  (২৪) ৫০−০ =

২।  তাসলিমার ৩৭টি সাদা কাগজ ছিল। সে ছবি আঁকতে ১৫টি ব্যবহার করল। তার কাছে কতগুলো সাদা কাগজ রইল ?

৩।  সাকিব ৪৮ টাকার একটি খেলনা কিনতে চায়। কিন্তু তার মাত্র ২৮ টাকা আছে। খেলনাটি কিনতে তার আরও কত টাকার প্রয়োজন ?

৪।  ২য় শ্রেণিতে ২২ জন এবং ১ম শ্রেণিতে ৩৪ জন শিক্ষার্থী আছে। কোন শ্রেণির শিক্ষার্থীর সংখ্যা বেশি ? কত বেশি ?

৫।  একটি গল্পের বইয়ের পৃষ্ঠা সংখ্যা ৫০। মিতা ২০ পৃষ্ঠা পড়া শেষ করেছে। কত পৃষ্ঠা পড়া হয়নি ?



# ১৮. জ্যামিতিক আকৃতি



ছবিতে গোল আকৃতি, তিনকোনা আকৃতি ও চারকোনা আকৃতি খুঁজি!

গোল আকৃতি



তিনকোনা আকৃতি



চারকোনা আকৃতি



আমি সূর্যে একটি গোল আকৃতি পেয়েছি!



আমিও গাছে কিছু তিনকোনা আকৃতি পেয়েছি।









তোমার মাদরাসা ও শ্রেণিকক্ষের গোল, তিনকোনা ও চারকোনা আকৃতি খুঁজে বের কর। তুমি এই আকৃতিগুলো কোথায় কোথায় খুঁজে পেয়েছ ?

| | | |
|---|---|---|
|  গোল আকৃতি |  তিনকোনা আকৃতি |  চারকোনা আকৃতি |

গোল, তিনকোনা ও চারকোনা আকৃতি ব্যবহার করে ছবি আঁকি।



















আমি একটি গোল আকৃতি ব্যবহার করে একটি মুখ এঁকেছি।

আমি লম্বা চারকোনা আকৃতি ব্যবহার করে বাস এঁকেছি।





## গোল, তিনকোনা ও চারকোনা আকৃতি ব্যবহার করে বিভিন্ন আকৃতি তৈরি করি।



আমরা তৈরি করেছি একজন মানুষ, একটি জাতীয় পতাকা ও একটি মাছ ।

তোমার পছন্দের যেকোনো ছবি আঁক।









### দেখি পারি কি না।

তোমার নিজের ইচ্ছেমতো ছবি আঁকো।



২০১৮

# ১৯. নিজে করি

১। অঙ্কে লিখি










২। অঙ্কে লিখি

(১) উনিশ (২) নয় (৩) চার

(৪) পাঁচ (৫) পনেরো (৬) আট

(৭) এগারো (৮) তেরো (৯) সতেরো

৩। কথায় লিখি

(১) ২ (২) ১২ (৩) ৭ (৪) ৩

(৫) ১৬ (৬) ১০ (৭) ১৮ (৮) ১

৪। বড় সংখ্যাটি গোল করি

| ১৫ | ১১ |
|---|---|

| ৮ | ১৯ |
|---|---|

| ১৬ | ১৪ |
|---|---|

| ১৭ | ১২ |
|---|---|



৫। খালি ঘরে সংখ্যা লিখি

বড় থেকে ছোট

(১)




ছোট থেকে বড়

(২)




৬। (ক) বামদিক থেকে চতুর্থ ছবিটি রং করি



(খ) ডানদিক থেকে দুইটি ছবি রং করি



(গ) ডানদিক থেকে পঞ্চম ছবিটি রং করি



৭। রেজা বলল, আমি সামনে থেকে দ্বিতীয় লাইনে বসেছি এবং আমার ডান দিকে দুই জন শিক্ষার্থী আছে। রেজা কোথায় বসেছে ? গোল দাও।



শ্রেণিকক্ষ

**দেখি পারি কি না!** তোমার নিজের শ্রেণিতে একই রকম প্রশ্ন তৈরি কর এবং এর উত্তর দাও।



২০১৮

৮। যোগ করি

(১) ১০ + ৬ = (২) ১২ + ৪ = (৩) ১৬ + ৩ =

(৪) ৫ + ১১ = (৫) ৯ + ৩ = (৬) ৬ + ৫ =

(৭) ৪ + ৭ = (৮) ২ + ৯ = (৯) ৬ + ৮ =

৯। বিয়োগ করি

(১) ১৬ – ২ = (২) ১৮ – ৪ = (৩) ১৪ – ১০ =

(৪) ১৫ – ১০ (৫) ১৪ – ৬ = (৬) ১১ – ৫ =

(৭) ১২ – ৩ (৮) ১৭ – ৮ = (৯) ১৬ – ৯ =

১০। হিসাব করি

(১) ৭ + ৬ = (২) ২ + ৮ + ৫ = (৩) ১৬ – ৩ =

(৪) ১৪ + ৪ + ২ = (৫) ৬ + ৭ + ৩ = (৬) ৫ + ৯ + ৪ =

(৭) ১৫ – ৮ = (৮) ১৩ – ৫ = (৯) ৮ + ৫ =

১১। যোগ করি

| (১) | (২) | (৩) | (৪) | (৫) |
|---|---|---|---|---|
| ২৩ | ১১ | ২০ | ১০ | ৯ |
| + ১৪ | + ৩২ | + ১৮ | + ৩০ | + ৪০ |

(৬) ২১ + ২৫ (৭) ৩৫ + ১৩ (৮) ১১ + ৩৩

(৯) ১০ + ২৮ (১০) ২০ + ২০ (১১) ৩০ + ৭



১২। বিয়োগ করি

| (১) | (২) | (৩) | (৪) | (৫) |
|---|---|---|---|---|
| ২৮ | ৩৬ | ৪৫ | ৫০ | ২৩ |
| – ১১ | – ২৬ | – ৪০ | – ১০ | – ৩ |

(৬) ৩৮–২৪ = (৭) ২৬–১৩ = (৮) ৪৪–২২ =

(৯) ৩৩ – ১৩ = (১০) ২৮ – ২১ = (১১) ৪৭ – ৪৭ =

১৩। হালিমার ২৫টি বই ছিল। সে বইমেলা থেকে আরও ১৪টি বই কিনল। এখন তার কতগুলো বই হলো ?

১৪। একটি ক্রিকেট ম্যাচে মানিকের দল ৪৮ রান করল এবং তুহিনের দল ৩২ রান করল। কোন দল বেশি রান করেছে এবং কত বেশি ?

১৫। রনির বয়স ৪৯ বছর এবং অপুর বয়স ৩৩ বছর। রনি থেকে অপু কত বছরের ছোট ?



১৬। ৪৮ থেকে কোন সংখ্যা বিয়োগ করলে ২০ হবে ?

১৭। রেহানার ২৬টি রং পেনসিল ছিল। সে মেলা থেকে আরও ১২টি রং পেনসিল কিনল। সে তার ছোট ভাইকে ৭টি রং পেনসিল দিল। রেহানার কাছে কতটি রং পেনসিল রইল ?

১৮। মা তপনকে ২৪টি পুলি পিঠা দিল। তপন তার ছোট বোনকে ১২টি পিঠা দিল। পরে মা তাকে আবার ১০টি পিঠা দিল। তপনের কতটি পিঠা হলো ?

২০১৮



১৯। পাশের বক্সে নোটগুলো আছে। ১২ টাকা দিয়ে আইসক্রিম কিনতে কোন কোন নোট কয়টি করে দিতে হবে ? সবগুলো উপায় লিখ।



২০। এই চিত্রগুলোর নাম লিখি। এরপর ডটগুলো যোগ করে চিত্র আঁকি।





গোল আকৃতি















২০১৮

# পরিশিষ্ট ১: সংখ্যা পড়া ও লেখা

## সংখ্যা (১ থেকে ১০)

| সংখ্যা | কীভাবে পড়বে | সংখ্যা | কীভাবে পড়বে |
|---|---|---|---|
| ১ | এক | ৬ | ছয় |
| ২ | দুই | ৭ | সাত |
| ৩ | তিন | ৮ | আট |
| ৪ | চার | ৯ | নয় |
| ৫ | পাঁচ | ১০ | দশ |

## সংখ্যা (১১ থেকে ২০)

| সংখ্যা | দশ দিয়ে গণনা | কীভাবে পড়বে |
|---|---|---|
| ১১ | ১ দশ ১ | এগারো |
| ১২ | ১ দশ ২ | বারো |
| ১৩ | ১ দশ ৩ | তেরো |
| ১৪ | ১ দশ ৪ | চৌদ্দ |
| ১৫ | ১ দশ ৫ | পনেরো |
| ১৬ | ১ দশ ৬ | ষোলো |
| ১৭ | ১ দশ ৭ | সতেরো |
| ১৮ | ১ দশ ৮ | আঠারো |
| ১৯ | ১ দশ ৯ | উনিশ |
| ২০ | ২ দশ | বিশ |



## সংখ্যা (২১ থেকে ৪০)

| সংখ্যা | দশ দিয়ে গণনা | কীভাবে পড়বে |
|---|---|---|
| ২১ | ২ দশ ১ | একুশ |
| ২২ | ২ দশ ২ | বাইশ |
| ২৩ | ২ দশ ৩ | তেইশ |
| ২৪ | ২ দশ ৪ | চব্বিশ |
| ২৫ | ২ দশ ৫ | পঁচিশ |
| ২৬ | ২ দশ ৬ | ছাব্বিশ |
| ২৭ | ২ দশ ৭ | সাতাশ |
| ২৮ | ২ দশ ৮ | আটাশ |
| ২৯ | ২ দশ ৯ | ঊনত্রিশ |
| ৩০ | ৩ দশ | ত্রিশ |
| ৩১ | ৩ দশ ১ | একত্রিশ |
| ৩২ | ৩ দশ ২ | বত্রিশ |
| ৩৩ | ৩ দশ ৩ | তেত্রিশ |
| ৩৪ | ৩ দশ ৪ | চৌত্রিশ |
| ৩৫ | ৩ দশ ৫ | পঁয়ত্রিশ |
| ৩৬ | ৩ দশ ৬ | ছত্রিশ |
| ৩৭ | ৩ দশ ৭ | সাঁইত্রিশ |
| ৩৮ | ৩ দশ ৮ | আটত্রিশ |
| ৩৯ | ৩ দশ ৯ | ঊনচল্লিশ |
| ৪০ | ৪ দশ | চল্লিশ |

## সংখ্যা (৪১ থেকে ৫০)

| সংখ্যা | দশ দিয়ে গণনা | কীভাবে পড়বে |
|---|---|---|
| ৪১ | ৪ দশ ১ | একচল্লিশ |
| ৪২ | ৪ দশ ২ | বিয়াল্লিশ |
| ৪৩ | ৪ দশ ৩ | তেতাল্লিশ |
| ৪৪ | ৪ দশ ৪ | চুয়াল্লিশ |
| ৪৫ | ৪ দশ ৫ | পঁয়তাল্লিশ |
| ৪৬ | ৪ দশ ৬ | ছেচল্লিশ |
| ৪৭ | ৪ দশ ৭ | সাতচল্লিশ |
| ৪৮ | ৪ দশ ৮ | আটচল্লিশ |
| ৪৯ | ৪ দশ ৯ | ঊনপঞ্চাশ |
| ৫০ | ৫ দশ | পঞ্চাশ |



## পরিশিষ্ট ২ : পাথর - কাগজ - কাঁচি খেলা

**কীভাবে খেলবে :**




পাথর অপেক্ষা কাগজ শক্তিশালী, কারণ কাগজ পাথরকে ঢেকে দিতে পারে। কাগজ অপেক্ষা কাঁচি শক্তিশালী, কারণ কাঁচি কাগজকে কেটে ফেলতে পারে। কাঁচি অপেক্ষা পাথর শক্তিশালী, কারণ পাথর কাঁচিকে গুড়িয়ে দিতে পারে।

দুইজন শিক্ষার্থী এই খেলা খেলবে। দুইজনই একই সঙ্গে এক, দুই, তিন, যাও বলবে এবং হাত দিয়ে পাথর - কাগজ - কাঁচির একটির চিহ্ন দেখাবে। লক্ষ রাখতে হবে যেন উভয়ই এক সাথে হাতের চিহ্ন দেখায়। যার চিহ্ন বেশি শক্তিশালী সে এই খেলায় জিতবে। উভয়ের হাতের চিহ্ন একই হলে খেলাটি অমীমাংসিত ধরা হবে এবং দুই এর অধিক শিক্ষার্থীও এই খেলা খেলতে পারে। সাধারণত কোন কাজ প্রথমে কে করবে তা ঠিক করার জন্য এই খেলা করা হয়।



# পরিশিষ্ট ৩ : সংখ্যা গণনা খেলা

## কীভাবে খেলবে :

এই খেলা দুইজন খেলবে। তাদের মধ্যে একজন প্রশ্নকর্তা ও একজন উত্তরদাতা হবে। প্রশ্নকর্তা তার হাতে এক বা একাধিক তালি দিবে এবং উত্তরদাতা তালির সংখ্যা বলবে। উত্তর সঠিক হলে তার নামের পাশে ০ বসবে, উত্তর ভুল হলে × চিহ্ন বসবে। এভাবে ৫ বার খেলা হবে। এরপর উত্তরদাতা তালি দিবে এবং প্রশ্নকর্তা তালির সংখ্যা বলবে। এভাবে ৫ বার খেলা হবে। যে বেশি ০ পাবে সে বিজয়ী হবে।

পাথর - কাগজ - কাঁচি খেলার মাধ্যমে কে প্রথম প্রশ্নকর্তা হবে তা ঠিক করা যেতে পারে।

উদাহরণ :




| নাম | খেলা ১ | খেলা ২ | খেলা ৩ | খেলা ৪ | খেলা ৫ | ○ এর মোট সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| রেজা | ○ | ○ | × | ○ | ○ | ৪ |
| মিনা | × | ○ | ○ | ○ | ○ | |

এই উদাহরণে, উভয়েই ৪ নম্বর পেয়েছে। পরে তারা অমীমাংসিত। অনুগ্রহ করে ○ এর সংখ্যা গণনা কর এবং সংখ্যায় পূরণ কর।

তারিখ :

| নাম | খেলা ১ | খেলা ২ | খেলা ৩ | খেলা ৪ | খেলা ৫ | ○ এর মোট সংখ্যা |
|---|---|---|---|---|---|---|
| | | | | | | |
| | | | | | | |



# পরিশিষ্ট ৪ : বোর্ড খেলা

## কীভাবে খেলবে :

২ থেকে ৪ জন পর্যন্ত একসাথে খেলতে পারে। খেলতে লুডুর গুটি ও কৌটা লাগবে। পাথর, কাগজ, কাঁচি খেলার মাধ্যমে কে প্রথম ও কে দ্বিতীয় তা নির্ধারণ করা যায়। লুডুর চালে যার যতো সংখ্যা উঠবে ততো ঘর করে সামনে যাবে, চিত্রের মতো নির্দেশনা অনুযায়ী খেলা চলবে। (যেমন- ৫ এর ঘরে আসলে ৩ ঘর পিছনে যেতে হবে)। এভাবে যে প্রথম লক্ষ্যে পৌঁছাবে সে বিজয়ী হবে।



২০১৮ শিক্ষাবর্ষের জন্য, ১ম-গণিত

# সদা সত্য কথা বলিবে

নারী ও শিশু নির্যাতনের ঘটনা ঘটলে প্রতিকার ও প্রতিরোধের জন্য ন্যাশনাল হেল্পলাইন সেন্টারে ১০৯ নম্বর-এ (টোল ফ্রি, ২৪ ঘণ্টা সার্ভিস) ফোন করুন




জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড, বাংলাদেশ

গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকার কর্তৃক বিনামূল্যে বিতরণের জন্য